## পরিদর্শক—২৭শে আগষ্ট ১৯১১ ইং

### "শ্রীহট্টের ইতিবৃত্ত—পূর্ব্বাংশ।"

"যাঁহারা বৈষ্ণব সাহিত্যের সন্ধান রাখেন, যাঁহারা বঙ্গীয় সাহিত্য পরিষদ হইতে প্রকাশিত গৌরপদ তরঙ্গিনী প্রভৃতি গ্রন্থ অধ্যয়ন করিয়াছেন, তাঁহারা জানেন যে বর্ত্তমান যুগে বৈষ্ণব সাহিত্য সম্বন্ধে বিশিষ্ট মত প্রকাশ করিতে যাঁহারা সক্ষম, শ্রীহট্টের পণ্ডিত অচ্যুতচরণ তাঁহাদের মধ্যে সর্ব্বশ্রেষ্ঠ ব্যক্তি। জীবিত ব্যক্তিদের মধ্যে তাঁহার স্থান সর্ব্বপ্রথম। শ্রীহট্ট জানে না, যে এমন রত্ন তাহার গর্ভে আছে। কিন্তু বাংলাদেশ তাহা বিশেষ ভাবেই অবগত আছে। শ্রীযুক্ত দীনেশচন্দ্র সেন প্রণীত "বাংলাভাষা ও সাহিত্য" গ্রন্থের সুদীর্ঘ ভূমিকায় কৃতি লেখক তত্ত্বনিধি মহাশয়ের কিরূপ গুণগান করিয়াছেন, তাহা কাহারো অবিদিত নাই। বৈষ্ণব পদকর্ত্তা ও বৈষ্ণবাচার্য্যগণের পদরজঃ শোভিত দেশে অচ্যুতচরণ জন্ম গ্রহণ করিয়াছেন, দশবৎসরের অক্লান্ত পরিশ্রমে সেই দেশের ইতিবৃত্ত লিখিয়া বঙ্গীয় সাহিত্যে আজ তিনি স্বার্থকনামা হইয়াছেন।

তারপর যিনি বিশ্ববিদ্যালয়ের পরীক্ষায় আপনার নাম এক সময়ে উজ্জ্বল করিয়াছিলেন, যিনি সাহিত্য সাধনার ব্রত গ্রহণ করিয়া উত্তর বঙ্গের সাহিত্য সম্মিলনীতে কর্ণধারের কার্য্য করিয়াছিলেন, আজ যিনি বঙ্গীয় সাহিত্যসম্মিলনীর "পরিচালনা সমিতি"র সভ্য, সেই অধ্যাপক পদ্মনাথ বিদ্যাবিনোদ মহাশয়ও ধন্য! তিনি দুই সহস্রাধিক মুদ্রা ব্যয় করিয়াছেন, দশবৎসর ব্যাপিয়া গুরু পরিশ্রমে উপকরণ সংগ্রহ করিয়াছেন এবং যোগ্যব্যক্তির সন্ধান করিয়া স্বয়ং গ্রন্থকার যশোপ্রার্থী না হইয়া আপন জন্মভূমিখণ্ডের, শ্রীহট্ট প্রদেশের পুরাবৃত্ত সঙ্কলিত করিয়াছেন, ইহা তাঁহার পক্ষে কম গৌরবের বিষয় নহে। ব্যক্তি বিশেষের চেষ্টায় এইরূপ বিরাট সাহিত্যানুষ্ঠান বঙ্গদেশে বড়ই বিরল; বিশেষতঃ আমরা জানি বিদ্যাবিনোদ মহাশয় এই গুরুকার্য্য সম্পাদনের জন্য কাহারো দ্বারস্থ হন নাই, অথচ ভগবানও তাঁহাকে অজস্র ধনরত্নের অধিকারী করেন নাই।

পুস্তকের সঙ্কলন প্রণালী অভিনব ও আধুনিক। বিজ্ঞাপন দিয়া দশ বৎসর ব্যাপিয়া সমস্ত জিলার সম্ভ্রান্ত ও বিদ্যান্ ব্যক্তিদিগের আনুকুল্যে তথ্য সংগৃহীত হইয়াছে। স্তুপাকার তথ্য, সংবাদ, গুজব, কাহিনী, সত্য ও মিথ্যার পর্ব্বত প্রমাণ কাগজের রাশি আলোড়িত করিয়া আজ শ্রীহট্টের ইতিবৃত্ত যুগান্তের তিমির দূর করিয়া লোকলোচনের সমক্ষে বাহির হইয়াছে। বাংলাদেশে এই প্রণালীতে আজ পর্য্যন্ত এত বৃহৎ একখানি ইতিবৃত্তও বাহির হয় নাই। অন্যান্য ইতিবৃত্তের সহিত তুলনায় শ্রীহট্টের ইতিবৃত্তের কিছু বিশেষত্ব আছে; শ্রীহট্ট প্রাচীন কালে এক রাজার রাজ্যধীন ছিল না। বহুতর নৃপতিপুঞ্জে ও স্বাধীনরাজ্যে এই প্রদেশ গঠিত ছিল। এক রাজ্যের কাহিনী, অন্যরাজ্যের উপকথার সহিত জড়িত হওয়ায় ঐতিহাসিক গবেষণার পথ কত যে কন্টকাকীর্ণ, তাহা ঐতিহাসিক অনুসন্ধানলিপ্সু ব্যক্তিমাত্রের অবিদিত নহে। তারপর শ্রীহট্ট অতি প্রাচীন দেশ, বাংলাদেশ যখন অসভ্যসেবিত, নদনদী প্লাবিত, শ্রীহট্ট তখনও আর্য্য-কিরণ-গরিমায় উদ্ভাসিত। অচ্যুতচরণের সুললিত ভাষায় সেই শ্রীহট্টের প্রাচীন কাহিনী পাঠ করিলে সেই দূর অতীতের শোভন চিত্র, সেই রাজযজ্ঞের পবিত্র হোমশিখা, সেই যজ্ঞকুণ্ড, সেই গিরিপ্রাকারবেষ্টিত, "সাগর" রাজি-পরিশোভিত রণতরী ও বাণিজ্যপোত সমাকীর্ণ বরবক্র ও তপোবন-সমাচ্ছন্নতটা মনুনদের জলরাশি সেবিত, মহাপীঠের পূণ্যনিকেতন শ্রীহট্টের পরম রমণীর চিত্র যেন স্বতঃই নয়নপথে ভাসিয়া উঠে।

শ্রীহট্টবাসী এই পুণ্যগাথা পরিপূর্ণ ইতিবৃত্ত পাঠ করুন, হৃদয়ঙ্গম হইবে, আপনারা কোথায় জন্মিয়াছেন। আধুনিক যুগে শ্রীহট্ট যতই পতিত হৌক্ না কেন, আপনারা বুঝিবেন যে বাঙ্গালী

যদি ভারতের গৌরব মুকুট হয়, তবে আপনাদের পূর্ব্বপুরুষেরা সেই মুকুটের গৌরবোজ্জ্বল মণি ছিলেন। আপনাদের পিতৃভূমি, প্রেমের অবতার শ্রীচৈতন্যের জন্মভূমি, আপনাদের দেশ বাংলার স্বাধীন হিন্দু সাম্রাজ্যের স্থাপনকর্ত্তা রাজাগণের কূটরাজনীতিজ্ঞ মন্ত্রী নরসিংহের দেশ, আপনাদের এই জলবায়ুতে এমন পণ্ডিত জন্মিয়াছিলেন, যাঁহার গৌরবগাঁথা কীর্ত্তন করিতে কবি গাহিয়াছেনঃ—

পক্ষধরের পক্ষ পাতন করি।
বাঙ্গালীর ছেলে ফিরে এল দেশে
যশের মুকুট পরি॥"

জানিবেন, যিনি মেঘনানদীর পূর্ব্বাঞ্চলে মোগল সাম্রাজ্যের ভিত্তিপাত করিয়াছিলেন, সেই বীরের পদভরে এই শহর একদিন কম্পিত হইত, আজ তাঁহারই পুত্রপৌত্রগণ দুর্গতির জীবন যাপন করিতেছেন। জ্ঞান, প্রেম, ভক্তি, কাব্য, ন্যায় ও ললিত কলার পরিচর্য্যায়, ধর্ম্মক্ষেত্রে ও সমরক্ষেত্রে এক দিক এই অধুনাপতিত শ্রীহট্টের কৃতিসন্তান পূর্ব্বভারতের আর্য্যজাতির বিজয় গৌরব প্রতিষ্ঠা করিয়াছিলেন। শ্রীহট্টবাসি! আপনারা বিস্মৃতির জলে আপনাদের পূর্ব্বপুরুষদের গৌরবকীর্ত্তি ভাসাইয়া দিয়া নিজেদের অকর্ম্মন্য বলিয়া জগতের সমক্ষে ঘৃণিতের জীবনযাপন করিতেছিলেন, আজ এই ইতিহাস পাঠ করুন, জানিতে পারিবেন, ভারতবর্ষে আর্য্যগৌরব প্রতিষ্ঠাকল্পে যে মস্তিষ্ক ও শোণিতপাত হইয়াছিল, তাহার ক্ষীণ কণিকা এখনও ঐ তুচ্ছ দেহের ভিতরে বিষাদের গান গাহিয়া প্রবাহিত হইতেছে। আর বিশেষ বলিতে চাহিনা, যদি অতীতের উপসনায় কখনও আপনি গৌরব অনুভব করেন, তবে একখণ্ড ইতিবৃত্ত পাঠ করিয়া তাহার স্বার্থকতা অনুভব করুন।

পুস্তকে প্রকাশিত সকল কথাই যে সম্পূর্ণ সত্য হইবে, এমন কথা আমরা বলি না; তবে পুস্তকে যদি স্থানে স্থানে সামান্য ভুল হয় তবে এই ক্রুটী গ্রন্থকারের নহে, কারণ গ্রন্থকার সকলের নিকট হইতে তথ্য সংগ্রহ করিয়া ইতিবৃত্ত রচনা করিয়াছেন, এ স্থলে দেশের লোকদের কর্ত্তব্য যে তাহা প্রদর্শন করিয়া দিয়া ইতিবৃত্তখানি নির্ভুল করেন। তবে গ্রন্থকার জ্ঞাতসারে যে ভুল ভ্রান্তির প্রশ্রয় দেন নাই, ইহাই তাঁহার বৈষ্ণবোচিত সরলতার পরিচয়। পুস্তকপাঠে দেখিবেন যে তিনি স্থানে স্থানে বিভিন্ন পরস্পর-বিরোধী মত সকলের উল্লেখ করিয়াছেন। ইহাতে ঐতিহাসিকের সত্যানুসন্ধান স্পৃহার জয় হইয়াছে। অচ্যুতবাবুর ইতিহাস শ্রীহট্টের প্রথম প্রথম ইতিহাস, যাঁহারা পৃথিবীর বিভিন্ন দেশের প্রথম ইতিহাস দেখিয়াছেন তাঁহারাই বলিবেন যে এটা একটা দেশের প্রাণ ইতিহাস এই গ্রন্থ অপেক্ষা অধিকতর নির্ভুল বা সৌষ্টবসম্পন্ন হইতে পারে না। এমন নির্ভুল ইতিহাস লিখিলে লেখককে দেবতা বলিতে হইত, তবে বৈষ্ণব গ্রন্থকার কখন নিজকে দেবতা মনে করেন না, তিনি সত্যানুসন্ধান-স্পৃহাসম্পন্ন সাধারণ মানুষ,—মানুষ যাহা এই ক্ষেত্রে করিতে পারে, তাহা তিনি করিয়াছেন, পুস্তক সম্বন্ধে এতাধিক প্রশংসা করিবার শক্তি নাই।"

* * * *

এতদ্ব্যতীত "হিতবাদী" (৪ঠা ফাল্গুণ ১৩১৮), বিশ্ববার্ত্তা (১৯১১ ইং) প্রভৃতি সংবাদ পত্রে ইতিবৃত্তের যে সমালোচনা প্রকাশিত হইয়াছে; বাহুল্য বিধায় তাহা উদ্ধৃত হইল না।

এস্থলে উদ্ধৃত অংশে সমালোচনা প্রবন্ধগুলি হইতে কোন কোন স্থান পরিত্যাগ করিয়া সংক্ষেপ করতঃ প্রকাশ করা গেল। প্রায়শঃ দৃষ্ট হয় যে, ব্যবসাদারী চালে, সমালোচনা হইতে প্রতিকূল অংশ বর্জ্জনপূর্ব্বক প্রশংসাবাদ মাত্রই উদ্ধৃত করা হইয়া থাকে। উপরোক্ত প্রবন্ধগুলি হইতে যাহা বাদ দেওয়া গেল, তাহা তদ্রূপ অংশ নহে। ইতিবৃত্তের বিষয়-পরিচয় সম্বন্ধে যাহা প্রবন্ধে ছিল, সংক্ষেপ করার উদ্দেশ্যে তাহাই মাত্র বাদ দেওয়া অংশে পরিত্যক্ত হইয়াছে।

অনেক বিজ্ঞ মহানুভব ব্যক্তি "ইতিবৃত্ত" পাঠে পত্রদ্বারা স্বীয় অভিমত প্রকাশ করিয়াছেন, নিম্নে তাঁহাদের মধ্যে মাত্র তিন জনের পত্র হইতে ২/৪ ছত্র উদ্ধৃত করা গেল।

(১)

"আপনার + + শ্রীহট্টের ইতিবৃত্ত পাইয়া সুখী হইয়াছি। আমরা এতদিন যে শ্রেণীর গ্রন্থের অভাব বিশেষরূপে অনুভব করিতেছিলাম, আপনি তাহাই পূরণ করিলেন। এই অল্পকাল মধ্যে যতদূর পড়িয়াছি, তাহাতে বুঝিয়াছি ও ইতিবৃত্ত শৃঙ্খলাবদ্ধ প্রণালী ক্রমে সুন্দর লিখিত হইয়াছে। কার্য্য যে এতশীঘ্র শেষ হইবে আমি ততদূর আশা করি নাই। আপনি বোধ হয় অবগত আছেন রঙ্গপুর ও বগুড়ার ইতিবৃত্তও রচিত হইতেছে। রঙ্গপুর হইতে + + + বাবু অনুগ্রহ করিয়া এ সম্বন্ধে আমার সাহিত্যিক সহানুভূতি চাহিয়াছেন, ইতি মধ্যেই আপনার প্রস্তাবিত প্রণালী অবলম্বন করিয়া তাঁহারাও কার্য্যে অগ্রসর হইতে অনুরোধ করিয়াছি।" + + +

শ্রীকালীপ্রসন্ন বন্দোপাধ্যায়
("নবাবী আমল" প্রভৃতি প্রণেতা।)

(২)

\+ + + +

আপনারা যে উদ্যমে শ্রীহট্টের ইতিবৃত্তখানি সংকলিত করিয়াছেন, মুদ্রণের উদ্যম তাহার তুলনায় বিলক্ষণ উল্লেখযোগ্য। + + +

শ্রীহট্টের সকল কথাই আমাদের ভাবিবার এবং ভাবিয়া শিখিবার কথা। আশা করি গ্রন্থপাঠ সমাপ্ত করিতে পারিলে অনেক শিক্ষা লাভ করিতে পারিব। +

শ্রীঅক্ষয়কুমার মৈত্রেয়।
("সিরাজ উদ্দৌলা" প্রভৃতির লেখক।)

(৩)

"শ্রীহট্টের ইতিহাস আমাদের নিকট একটা বিশেষ গৌরবের জিনিস অনেক দিন হইতেই এ গৌরব কাহিনী পাঠ করিতে আকাঙ্ক্ষা হইত, কিন্তু সে আকাঙ্ক্ষা পরিতৃপ্ত করিবার কোন উপায় ছিল না। সৌভাগ্যক্রমে বন্ধুবর শ্রীযুক্ত পদ্মনাথ ভট্টাচার্য্য বিদ্যাবিনোদ মহাশয় উদ্যোগ করিয়াছিলেন, আর আপনার মত অক্লান্তকর্ম্মা লিপিকুশল লেখকের সাহায্য লাভ করিয়াছিলেন, তাই আজ আমাদের দীর্ঘকালের আকাঙ্খা পরিতৃপ্ত হইল। আপনি এত পরিশ্রম করিয়া যে পথ খুলিলেন, তাহার অনুসরণে ভবিষ্যতে আরও কত লোক এই ব্যাপারে হস্তক্ষেপে প্রসিদ্ধলাভ করিবেন, কিন্তু প্রথম পথ প্রদর্শকের আদর, সম্মান এবং যশ চিরদিন অবিসংবাদিতরূপে আপনারই রহিবে। এই গ্রন্থ লিখিতে যে ধৈর্য্য ও পরিশ্রমের প্রয়োজন হইয়াছে. গ্রন্থের প্রতি পৃষ্ঠায়ই তাহার পরিচয় দিতেছে। গ্রন্থপাঠের সময় কত যে অজ্ঞাত নূতন বিষয় জানিতে পারিয়া আনন্দ লাভ করিয়াছি, তাহা বলিয়া শেষ করিতে পারি না। মাতৃভূমির এই গৌরবাত্মক কার্য্যে হস্তক্ষেপ করিবার জন্য আপনাকে ধন্যবাদ দিতেছি। +

\+ + +